## গীত ॥

নিজর সম্মান নিজে হারপেই মা,
আকগয়উ হার না পেইলা।
নিজর মানখান্ নিজে না থুইলে,
থুবা দেনার মানু নেইলা॥
ইমা তোমার সম্মান রক্ষার কাজে বুলিয়া,
হায়গউ নাগউ জাঙে দরলুগা।
বিচার দেখা দিলে হায়খান্ বুলিয়া মাত্‌লা।
তিন দিন লালুইবতাই পাহুর্‌লা।
মিয়াঙর আতে ইমা বেজ্জত অইবাই সারুক,
গাঙে গরে কামিয়া মাগিয়া খেই।
ক্ষত্রিয় রমনীর সম্মান রাখিতে,
ভগবান আছে হিন নাপেই॥
লেপনি এখার্ গুন্‌খান্ কতি দাঙর্
লেরিকর মাঝে আছেত।
ঈশ্বররাং ভার খান্ দিয়া উবা অইলে,
কৃষ্ণরে ফাফরে বেল্লেতা॥
দুষ্ট দুর্য্যোধনে দ্রোপদীরে আনিয়া,
সভার মাঝে বেজ্জত করতেগা।
কৃষ্ণরাং ভরখান্ দিয়া উবাইলিথাং,
কৃষ্ণয় নিজে ফুতিখান্ অইল্‌গা॥
নিজে নিকালাছে থতা অখান্ ইমা,
খাওন্ খান্ নাদিয়া না মারব।
নিজর সম্মান্ খান্‌হে ঙাককরিয়া আট
ভগবান নিজে সহায় অইব॥

বাজারী মেয়ে—ভাই সত্য! আমারই জন্য এ উপদেশ না শুধু আমার জন্য কেন, সমস্ত বাজারী স্ত্রীলোক মাত্রেই এ সত্য বাক্য বা উপদেশরত্ন বর্ণে বর্ণে পালনীয়। তবে এই একটি মনে দুঃখ হচ্ছে যে আমার একটি ছেলে আজ প্রায় দেড়

বৎসর যাবত্ এণ্টেন্স পরীক্ষা দিয়া বাড়ীতে আসিয়াছে।

নাজানে গৃহস্থী না জানে কিছু। আর হাট বাজার করতে পারে না- ও লজ্জা বোধ করে। গৃহস্থের কাজ করতে না পারায় তার পিতা হাল চাষ করছে। ছেলেটি আমার বড় আদরের, জুতা আর খরম ছাড়া হাটতে পারে না। পিতা ক্ষেতে গিয়া যদি কোন সময় জরুরী কাজে ডাকে অথবা এক চিলুম তামুকের জন্য ডাকাডাকি করে তবে কোন রকম খরমটি নিয়া তার পিতার নিকট তামুকটা দিয়ে আসে। এই মাত্র তার কাজ। এখন আমি যদি বাজার না যাই ছেলেটির গতি কি এই আমার চিন্তা।

সত্য—কি অদ্ভুত! পিতা দুপুর রোদে হালচাষ করছে আর ছেলে কি না খরম নিয়ে পিতাকে তামুক দিচ্ছে। আর তার জন্য কিনা মা দুঃখ করছে। হাঃ কি অদ্ভুত।

## গীত॥

নিজর জিপুত অতা না খেয়া মরতাই বুলিয়া,
ইমা নিজর মানখান্ চেইলাই।
নিজর জিপুত অতাই মইলক মালকরে
কিসারে করতারা চরিত হুনতাই॥
দশমা দশদিন হাবি গর্ভত ধরিয়া থয়া,
মাটিত পরবাতাই উড়ে লইলাই।
খানা অকর বাতাই নিজে কাটা খেয়া,
হুত খানি জিপুতরে খত্তেই লাই॥
খানি দাঙর ইলা যৌবন মাতাম্ ফাইলা
কন্যা আগ চেয়া লহং দিলা॥
বহক হিকেইতে য়েক্ নাপীগ বুলিয়া
মত্তেইর সল্লা লয়া খেয়ইলা॥
জরম দিয়াছে নজর মালকরে,
উজুরে মুজুরে মাতিয়া গালেইলা।
মইলকর মালক হউ রিয়ক অগরে

ইষ্টদেবগ বুলিয়া নিংকবলা॥
বস্তু আখান্ পেইলে ইমার কাজে বুলিয়া,
হুপনেদে আকৃগউ নিংছিং নাইলা।
হবা হবা অতা বাছিয়া পুছিয়া থয়া,
হউরীয়করাং সালকরলা ॥
পুতক অগর গজে, কিতা পারা আকদিন,
মালক অগই খানি নুভি নাইলে।
কিতারগ কিগথাং নুকুলিয়া জাকৃগা,
মোর গজে নুভি নাইছে বুল্লে॥
হউরীয়ক অগই নুভি নাছে বুল্লে,
ভাতপানি হাবি পাহুরলা।
গাঙর মানু ধরিয়া, গারে গামছা বেড়িয়া,
সাচারাঙ্গা অয়া হমা দিলা
মইলকৃগর কাজেতে ইন্নাফি চাক্‌ছাবী,
খোনা নাপ্পি ছাইমুল লুওয়া পারলা।
বুড়ি মালক অগই জারযাত্ কাদিয়া মরলে,
তেনা আকদুমাওছা নুওয়ারলা॥
মইলকে জারপেয়া, ফুতি আখান্ উরলেও
তাপ উৎলিসাত্ বুলিয়া কাদিয়া বইলা।
বুড়ি মালক্ অগ মরানিরকা অইলেও
কিমেতা বুলিয়া না আংকরলা॥
বন্দা পুতক অগ আলানওয়াং করিয়া, মইলক অনঘরে বয়া থাইলা
মালক বুড়িরে রৌদে বরনে, বেলিটিকে বাজার কাকরলা॥
বেয়ক বনক আগ না খেয়া মরিল বুল্লেও
মিচি আখিন ও না চেইলা।
হালা হামুদি হারীনকর কাজে
মাল বন্ধক দিয়া কুলা দিলা॥

বাজারী মেয়ে—ভাই সত্য! তোমার কথা গুলো ঠিক যেন অমৃতের প্রস্রান! আচ্ছা পুত্রের গুনাগুন শুনেছি এখন বৌ-

দিগের গুন একটু শুনাও না ভাই।

(সকলের প্রস্থান॥)

## দ্বিতীয় অঙ্ক

(বাঙ্গালী মেয়ের পুত্র ভদ্রবেশে মাতার অন্বেষনে জিজ্ঞাসা করিতে করিতে প্রবেশ। খানিক পরে সত্য নানা ভঙ্গিতে গান গাহিতে গাহিতে প্রবেশ)

### গীত ॥

চিন এগ কুংগ (হাবিয়ে)
মিয়াং বুলতেও মিয়াং নাগই, সেরাক সেখাক ঢুকাশুয়াগ
চালচলনে মিয়াংগউ মাল নকুল খাচউ আছে।
বাঙাল বুলতে ও বাঙাল নাগই নাকগরমা চন্দন নেইছে॥

পুত্রঃ—কে রে! তুমি কি পাগল? তোর বাড়ী কোথায়? ভদ্রলোকের সঙ্গে ওসব কথা কি? ইতর জাতির মত কথা বলছ কেন?

কালর গুনে হাযথান্ মাত্‌লে পাগালাগও বুল্লা।
চন্দন মুছিয়া তলক বেল্লে অগরে শিক্ষিত বুল্লা॥
বাংলা লেখা পড়া এতা সায়েপউ তামর্কত্রা।
কুং সায়েপগই টুগ্‌গ বেবিয়া
ফেইচম্ পিদিয়া চন্দন পিত্রা॥
আরার জাতে বিদ্যা র্কত্রা জাত ধর্ম্মর কাজে।
আমার এতাই বিদ্যা করলে ধর্ম্ম বেল্লা পানির মাঝে॥
যে বিদ্যাখার গুনে সধর্ম্মাচরণ খান্ বেল্লে।
দোষ অইবতা আক্‌মাওনাগই য়াং-খই মাও কুশিক্ষা বুল্লে॥

সধর্মং যো সমুছেদ্য
পরধর্ম্মমাচরেৎ
অনাদপি স বিদ্বাম্ভিঃ
পতিতঃ পরিকীর্ত্তিতঃ

মার্কণ্ড পুরানে মাতের মার্কণ্ড পুরানে॥
মনিপুরী বুলিয়া নিজর পারচয় খান দিতে
লাজপেইলে যে বিদ্যার গুনে হবা নেই কুশিক্ষা বটে॥

পুত্র—শিক্ষা করে বড় জাতির চলাচলন শিখব না ?

কুংগই দাঙর কুংগই হুরু কিতা জানতে তি সৌ ।

ব্রাহ্মণ ক্ষেত্রি বৈশ শূত্র ক্ষেত্রি বামনর থাংনাগ ॥

পুত্র—তোমার কথায় বুঝতে পারছি যে এ সব শিক্ষা বাদ দিয়া কপালে মাটি কিছু দিয়ে বিড়াল সন্ন্যাসী সাজিয়ে মুর্খ হলু চাষা করে রাখবে এইত তোমার উপদেশ ? বা রে উপদেষ্টা ! ॥

বিদ্যার মাঝে হবাখানও হবা নেইতাও আছে ।

কাঙার সাদে বাছিয়া খা পারলে অগহে শিক্ষিত অইলগ ॥

ধর্ম্ম খানহে লনা থকর আচার খান না লইবে ।

ভক্তি রসামৃতর মাঝে চেইলে এখান স্পষ্ট দেখবে ॥

বৈষ্ণব ধর্ম্মে উদ্ধ পন্ড্র চন্দনগ না পিদলে ।

শাস্ত্র মাতের ধর্ম্ম নিন্দুক, অবিশ্বাসী নাস্তিক অইলে ॥

পুত্র—যাই বল না কেন আমরা কয়জনে যদি বর্ত্তমান ভদ্র মণ্ডলীদের সভায় যাওয়া আসা না রাখতেন তা হলে মনিপুরী জাতি এতক্ষনে অধ্যেপাতে যেতো, মনিপুরী জাতির আর সম্মান থাকত না

সত্য—ধিক, তোর মুখে ছাই পড়ুক ভাই,

সম্মানর নাং ধরলে

নিজে বাবু সায়া থায়া

মালক বাজারে কাকবলে ॥

পুত্র—ভাই সত্য, না পারতে মেয়েলোকদিগকে বাজারে দেওয়া হচ্ছে বটে কিন্তু মনিপুরী জাতির সম্মান রক্ষার জন্য মুষ্টি ভিক্ষা ধর্ম্মসভা কতই না চেষ্টা করছি ।

ধর্ম্মসভা লাখে লাখে, কাথি ভিক্ষা করেই ।

করিয়া কিত্তাউ উন্নতি সম্মান নেইব

নারী সম্মান যে জাতে নেই ॥

ধন বিদ্যা উন্নতিরকা, উপায় আখান আচে

খাল করিয়া চা তান পাছি

জেলেই মান যে জাতে আছে ॥

জেলেইর সম্মান থুইলা বুলিয়া

সায়েব দা্রে অইলা

জেলেইর সম্মান মিয়াছে থেয়া

(আমারে)প্'রার তলর বেঙ অলকরলা॥

পুত্র—ভাই সত্য ! সত্য কথার জয় সর্বত্র। তবে শিক্ষা সম্বন্ধে কি আমরা বাংলা ইংরেজী ছেড়ে দিব?

শিক্ষার কথা কিত্তা বুলতু চাণক্য মুনিয়ে মাতল

মানু নাগয় পশুরাংওউ গুনখান শিক্ষা করেই বুল্ল।

চন্দন পিদলে চাকুরী নাত্‌তাই

বুলিয়া হুনেছত্তা?

নাহুনলেভে চন্দন মুছিয়া

কিয়াকা মিরাং মাল্গরতা?

পুত্র হা এটি আমাদের ভুল। ভাই সত্যবাদী. রাগ করনা ভাই। বলুন দেখি আপনিই বা চন্দন পড়ে দেশের জাতির কি উন্নতি করলে?

ধর্ম্ম বিশ্বাস ভগবানর আদেশ মানিয়া চল্লে।

জাতর ধর্ম্মর কি উন্নতি, সূত সংহিতা চেইলে।

তর্ক বেল্লা মূল পাংবুল্লে॥

যে চন্দনে নিন্দারে ভাই, অবহেলা কর

তোমার জিৎ ভাই অন্তিমেতে(যদি) চন্দন ছাড়া মরতে পাব॥

পুত্র—আচ্ছা চন্দন পড়াটা কি দেখা দেখিতে হুজুগে চলে?

না জেনে শুনে পড়লেও কি কাজ হয়?

পার্শ্বেলেরি ভিতরের ভাই থাক্‌না কেন মাটি।

অবশ্য মালিকে পাবে ঠিকানা ঠিক থাকে যদি॥

পুত্র—আরও কঠিন করে ফেল্লে। কিছুই যে বুঝতে পারলাম না।

সত্য—এ সামান্য; কথাটি বুঝে উঠ.ন না। মৃত্যুর পর আমাদিগকে ভগবানের নিকট পাঠানো হয়। যে যাই করুক, এই সময়ে গায়ে এ চন্দন রূপ মার্কা দিবেই। জ্যন্তে চন্দন না পড় বা নিন্দা করলে হবে কি?

পুত্র—ভাই সত্য! বহুতর্ক বিতর্ক করে দেখলাম তোমার যুক্তি

তর্কের উপর হাত দেবার যো নাই। ভাবিতেছি সত্যাই ইহা আমাদের কুসংস্কার বটে॥ যাকে ভাই আর লজ্জা দিও না। আজ হতে চন্দন পড়বো. মাকে আর বাজার যেতে দেবো না। হাঠ বাজার ও কৃষি কার্য্য করতে কোন রূপ অপমান বা লজ্জা বোধ করব না।

(প্রস্থান)

## গীত ॥

সত্য—এতাই নাই ভদ্র সায়া সমাজ মাটি করলা মইলকগা অন্দরে থয়া মালক আঠে গ্যাবেথেইলা নিজে জুতাই মোজায় পিদিয়া। বাপক্ আলদরোক্তেইলা শিক্ষা নাগই কলির দীক্ষা ॥

(প্রস্থান)

## তৃতীয় অঙ্ক

সত্য—হায়। মনিপুরী সমাজ। আমি না হয় একজন অন্ধ। তোরাত আর অন্ধ নও। বিদ্যা নাই বুদ্ধি নাই, সহায় নাই, অর্থ নাই, তোদের তো সব আছে। পূর্ব্বে শিক্ষা সরনী অতি দুর্গম সাপদসঙ্কুল ছিল, এখন ত আর নেই। স্থানে স্থানে ছোট বড় বহু রকমের শিক্ষার রাস্তা উম্মুক্ত ও প্রতি ঘরে ঘরে শিক্ষিতের সংখ্যা বৃদ্ধি হয়েছে তথাপি আজ পর্যন্ত কেন মনিপুরী জাতির মহৎ একটি দোষ বাকুপ্রথা, যদ্বারা একজাতি হয়েও মন্ত্রমুগ্ধের ফনীর মত অন্যান্য সভ্য জাতিদের নিকট অবনত মস্তক হতে হতে হয়, সেই যে বাজারে মেয়েলোক দেওয়া। এই কু প্রথা কেন দূরীভূত হচ্ছে না? সমাজঃ ভাই শিক্ষিত মণ্ডলী? তোদের কি মা ভাগিনী নেই? সেই তারা অপমানিতা হলে সে অপমান কি তোমার নয়। যদি তোমারা মনে কর তবে হাত তুলে বল দেখি ভাই আমরা আজ হতে সাতদিন উপুম করে থাকব অথাপি মা ভগ্নিদিগকে বিজাতীয়জের হাতে অপমানিতা বালাঞ্ছিতা হতে দেব না।

(প্রস্থান)

(ইত্যবসরে কোন ও পরিবারের স্ত্রী অগ্রে স্বামী পশ্চাতে
উভয়ে বাজারী বেশে প্রবেশ)

স্ত্রী—শুনেছি গত হাটে নাকি রাতাছড়া নিবাসী গোকুল সিংহ নামক জনৈক পর্য্যটক মেয়েলোক বাজারে যাওয়া সম্বন্ধে নানারূপ বক্তৃতা দিয়ে সকলকেই হাতে পায়ে ধরে নিষেধ করেছে। বিষয়টি মন্দ নহে তবে জেনে শুনেই যে আমরা অদ্য আবার বাজারে যাচ্ছি ভাল করি নাই, নাজানি আজ আবার মেয়েলোক বাজারে যেতে দেখলে কি বলে।

স্বামী—আরে বা, যা, ও একটা পাগল।

(গান গাহিতে গাহিতে সত্যের প্রবেশ)

## গীত ॥

বাজার কাহানি অজিত্ত ইমা
নাত্তাঙাই আমি তোমারে।
মনিপুরী এতা হাবিত্ত দাঙরতা
হারপাছি জগত্ সংসারে।
বার গিয়া জানিয়া, কিতার কাজে বুলিয়া
মান্থানড্ বেই তাই সাগরে।
তুমি মরবাই তাই কিমে কিতা খেইতাই
থাইতেতে অখান না দেখলাই ॥
জানিয়া জিপুতর চাং হাপেয়া
নুঙেই অয়া মরিক বুল্লেতে।
নিজর জিপুতরে ত্যাবেথেই বাজারে
পিছর উপায় হিকক্ তুমি থাইতে ॥

স্ত্রী—আমি আগেই বলেছি যে, না জানি দেখতে পেলে লজ্জা পাব। বাজারে যাব না। বড় রাগারাগী করে আনা হয়েছে কিন্তু কই এখন যে ও বেচারার যুক্তি ভক্তি হতে এক পা নড়তে পারলে না থাক্, আমি কিন্তু এক মূহূর্ত্ত ও এখানে থাকতে পারব না।

ছেলেরা এক্ষনে উপযুক্ত হয়েছে পারলে যাবে না পারে ক্ষতি নাই। আমি বাড়ীতে ফিরলেম ॥

(প্রস্থান)

সত্য—স্বামীর প্রতি।

গীত ॥

তুমার দেশে মানু নেইতা
দেশে মানু থাইলা অইতে জাতি আমার হবা কর্তে
ইমা ইন্দলআছি এতা
কুরাং বাজার কাইতা ॥
মিয়াঙে ধরিয়া ইজ্জত লুটলা, সেবে পেইলে বেজ্জত করলা
মুক্তিয়ার এতায় অখান্ দেখিয়াও
আখি জিমিয়া থাইলা।
জেলার সম্মান কৈলাসরে জেলেই না দেখবে বাজাবে
মানুর মাঝে তান মানু
মানু নেইলা আর তা ।।
নংথাং কয়েত মুরে বাদিয়া, মোরে বইলা মুক্তিয়ার বুলিয়া
তান ইজ্জত্ হার না পেইলে কুংগই হার পেই তাই তা।
তোমার দেশে মুক্তার নেইতা ।।
পয়সা খেইলে মান হারপেইলা ফিদার কাজে দল বাদলা
মানর পাত্র জেলেই মানখান্ কিয়াকা নাথই ত্রাতা ।।
অভাবে স্বভাব নষ্ট, হাবিত্ত হারপাছি স্পষ্ট,
পয়সার কাজে ইজ্জত বেচতাই
কইদিনও নাইল্ হাতা ।।
পশুজ্ঞানে ইজ্জতার্থে জ্ঞানি বুল্লা পণ্ডিতার্থে
জেলা এতা কি বস্তুখান
হার নাপেইত্রাতা
দেশে পণ্ডিত নেইতা ।।
বেবস্থাখান্ নিকালিয়া. দেখাতে পারবাতা।

হেয়ক হিয়েউ কি হেয়কুগ সত্ত্বেই আটে দ্যাবেথারগ
আয়ানও তে খালপাল করল
(তুমি) মুনি নাগইতা ।।
মাছর আটিত্ত জেলা এত্তা কি অবস্থা অইতারাতা
মুনি তয়াও চেয়া থাইলাই
লবংস্থ অইলাইতা ।।
তুমার দেশে ধনি নেইতা
ধনি থাইলে দেশর মাঝে, জাতি আখার হবার কাজে
দোকান আগ খুলে দিয়া
নৈরাপী পালবাতা ।।
জেলেই এতায় মাল বেচানি, ফুর্তি আখান চউল গুনি
হাবিখম করিয়া লয়া
দোকান দ্যাপারবাতা ।।
নিজেও লাভ যথেষ্ট পেইব, জাতির সম্মান রক্ষা অইব
স্বার্থ রক্ষা সম্মান রক্ষা
দ্যবারা থইবাতা
অজাত বরাবালা নেইতা ।।

স্বামী—ভাই সতা ! আমি বিবেচনা হীনের মত তোমায় কিছু মন্দ বলে ফেলছি। রাগ করো না ভাই, আমি তোমার হাতে ধরে বলছি। আমাদের এ দেশে মধ্যে মধ্যে এ আন্দোলন উঠে। এখন যারা নেতা তাহারা কোনও যুক্তি তর্কের ধারে ধারে না। জোরে বলে মেয়ে লোক গুনাকে গালি গালাশ এমন কি বেজ্জত করে বন্ধ করতে চেষ্টা করে বন্ধ করতে চেষ্টা করে। তাও কি হয়? কে কার খেয়ে রয়েছে? এজন্য এসব লোকের আন্দোলন জলবিম্বের মত অচিরে কালসাগরে বিলীন হয়। আমি প্রথমে তোমাকে তাই মনে করেছিলাম। কিন্তু তোমার এসব যুক্তি ও নিস্বার্থ ভক্তি দেখে আমি কেন বহু লোকই স্বীকার করবে। ভগবানের নিকট প্রার্থনা করছি তোমার এই মহৎ উদ্দেশ্য অচিরেই যেন সিদ্ধ হয়। (প্রস্থান)

# জাতি জাগরণর এলা

(১)

কাল সাগরে বাহিল বারো বিষ্ণুপ্রিয়ার নৌ।
সালুইল চরেই বিষ্ণুপ্রিয়ার কাটিয়া দুঃখর ঢউ।
ডর নেই ডর নেই ঢৌ কাটিয়া সালইল নৌগ
ত্বরাক চড়েই
দাঙর হুরু জাত বিচারর বৌবরণ দেখিয়া
ডর নাপেয় চড়েই নৌগত জয় বিষ্ণু বুলিয়া
তনুবাবু, কীর্ত্তিবাবু হুগই ফিরালহান
বৌবরণহাত, ফরদেরতা চেই না গনিয়া বৌহান॥
ডর নেই ডর নেই ঢৌ কাটিয়া সালইল নৌগ
ত্বরাক চড়েই।
মাঝিগ মহেন্দ্র বাবু, কৃষ্ণদাস কেরাল
ধীরচন্দ্র নীলমুখার্জ্জি সামাল্ সামল্
নৌগর গুন্ঠি রুদ্রবাবু চৈর কৃষ্ণকুমার।
ফাল্গুনি বাবুচাঁদ বি এল যুব বৈঠাদার
ডর নেই ঢৌ কাটিয়া সালইল নৌগ
ত্বরাক চড়েই।
মাদই গাঙর প্রথম যাত্রী যাদব মাষ্টার
কাঞ্চন বাড়ীত্, নদীয়া সিংহ হাল,হালীরতা আর
মাধবপুরে ডরেইতারা ঘুরামারাত নেই।
তিলকপুরে রং চেইতারা হদ্দর অদ্দ নেই।
পারগত্ত না সেচব নৌগ কানির পথ আছে
গকুলর এ হুদি তকতা পাতে দিয়াছে॥
ভরি পাতেল বাস না করব নির্ভয়ে চড়িয়
কাইতে লামতে সুবিধারকা সামালিয়া থয়॥

উঠ ক্ষত্রিয় সন্তান      সলকর জয় ভগবান
বিষ্ণু কৃপা বৌহানে ককইল
আকৃতা নানি মেগালাহান।
দুঃখ রাতির শেষহানাত্      ক্ষত্রিয় ভাগ্য দিনহানাত্
নুকুলিল নুঙেইপা বেলিহান।
অদিন আকদিন সুদিন      আমার বপায় যেদিন
লক্ষ্য কাপকরিয়া মহালক্ষীরে পেইলা।
গরে পিয়া তান্      মালকর য়াথাংন
পাচগই মান্নাক বাটিয়া খেইলা।
রাধা চক্র তলে দিয়া      গজহাত্ লক্ষ্য মাছগ থয়া
হুচির কানে, থালির পানিত্ চেয়া।
কৃষ্ণয় মইপংগ রাহইল      মাছগ তুপকরিয়া বেল্ল
ধন্য ধন্য জগৎ জুড়িয়া॥
আজি আকদিন চেইতা      অদিন পড়িলহাতা
লক্ষ্য কাপকরিয়া ভাগ্যলক্ষী পানার দিন॥
ফুতির চুটিত ধরিয়া      ইমার উরহাত পলিয়া
থানার দিনহান নাইছে চেই এদিন॥
রুহী রাধা চক্রগ      গজে একতা মাছগ
জ্ঞান অহান পানিহান
লেরিকহান থালিগ॥
রুহী চক্রগর ভিতরেদে      একতা লক্ষ্য বিদেইতে
শাস্ত্র জ্ঞানে নঙেয়া মুরগো।
পেই ভাগ্য-লক্ষী বিদিয়া কুংগ।
কুংগোথাং আছতা      অর্জ্জুনর বংশধরগো
কৃষ্ণয় উঠ বুলিয়া রহার মইপুংগ
লক্ষ্য কাপকরিয়া      ভাগ্যলক্ষী গরে নিয়া
জানুয়েই অর্জ্জুনর বংশগ।

হিংসা নিন্দা বেলিয়া হাবিয়ে থাকতা অয়া
খেই ভাগ্যলক্ষী বাটিয়া
ভাগ্যলক্ষী পেইলে হাবিয়ে বাটিয়া খেইলে
গকুলরে না থয় চওয়েইয়া ।।

(৩)

উঠ উঠ রাজার গাং উঠ উঠ মাদই গাং
আরতা কতি গমজিয়া থাইতাই।
উঠলা কাছাড় প্রতাপগর কালাসর ধর্মনগর
ঢালুয়া হাল্লাহালী বাকি নেই।
তানতে হাবি উঠলা নিজর নিজর কামে লাগলা
আউব এগতে ঘমজিয়া থাইলাং ।
রাজার গাং মাদই গাং বেতা বাপক আগর জিপুত এতা
তণ্ডাল বুলিয়া জাত ন বিসারেই ।
পুরাণ নিকালেয়া চেইতে দণ্ডর হুরু বিসারতেতে
কারেও কুংগই ভিণ্ডেছিতা নেই।
রাজার গাং মাদই গাং বেলেই হাবিয়ে বিষ্ণুপ্রিয়া বুলেই
আমি হাবি ক্ষত্রিয় সন্তান।
জাতি হিংসা বেলা বেলেই নিণ্ডল আংনা আংনি করেই
আকতা অনির এহান উপায়হান ।
খেইলে পিলে জাত না যারগা প্রায়শ্চিতও না করেরগা
কার ডরেতে বুদিয়া পানি পিতাং।
জলতে খেয়া মাউ না বুল্লাং
নিজে নিজে দাণ্ডর অয়া এহান কিহান থাং ?
বামনে জাত না পরেছি দ্রৌপদির আতরতা খাছি
নিজর বেয়কগরতা খেইতে বিসারল্লাং জাতগান্ ।
গোকুলে যেগরতাউ খার রাজা মাদই না বিসারার
হানি মিছা সত্য ভগবান
জাতসতে না পেইতারা বিষ্ণু ভগবান্ ।

কাবকাজে ক দুরিতা আগয়উ হার না পেইলা ।
হবার কাজে করতেগাতে আরাক আখান নিংকরলা ॥
নিজর পিচখান না খালকরলা, পরার ছিদ্র নিকাললা ।
আরতা ঘরে নেয় থাইব অখাল্লতে মাতেরতা ।
সময় আখান পড়িল বুলিয়া আকগইউ হান নাপেইলা ।
বাবুগিরি হিকাদিয়া মিয়াঙে পয়সা লকরলাগ ।
পয়সা দিতে দিতে মিয়াঙে কুলানি নুয়ারিয়া ॥
মিয়ংহাবি গর আলুইলা আমারে ঠেলা দিয়া ।
বারিক পোষাক লনা অখান আমারে হিকা দিলা ।
আমার বকসি ফুতি অতা তাঙি পিদিয়া আহিলা ।
দেখিয়া কানা মনিপুরী দেখিয়া দেখিয়া না দেখলা ।
বুজখান দিতে বুজ না লইলা তক্‌করিয়া উরেইল। ॥
পয়সা নেয়ইল নিজে ফুতি বনিয়া পিদ বুলতেগা ।
যোরে কিতা দেনার কাজে বুলিয়া হাবিয়ে নিংকরলা ।
নৈরা এখান চরগ ইয়া গরে ছাগল তৌ করলা ।
চরগ পরে হমিল বুলতে কামখান ও নায়াকরলা
কেরেচ নেয়া আধাঁরির মাঝে ভাত খানা অকরলা ।
কয়েক ফেচুম নেয়া কুমেইত পালাত না গিয়া থাইলা ।
মনিপুরী অসভ্য জাত বুলিয়া মিয়াঙে আহিলা ।
অদিন গেলগা সুদিন আহিল আমারতা মিয়াঙে নুইলা ।
দেশে দেশে বুলিয়া কত কানাপার এলা দিলু ।
তনিয়ারতা নিকুলিয়া বিচারর মানু নেইলা ॥
মিমাঙেতে টুকিগ বুলিয়া আকগয়উ বউ না যাকর লাই ।
সুস্থ কালি আতে লাগলে চাং হারপেইডাই ॥

(৫)

উল্টা বিচার করলে মুক্তিয়ার, উল্টা বিচার করলে ।

মুক্তিযারি নয় সাধের কথা দুরদর্শিত নাইলে ॥
কিতাবার উল্টা বিচার করলেতাতে,
দাদা মুক্তিয়ারতে হানতে নাপেয়া ॥
হান পেইলু বস্তু, পেইলু তিয় লিকছই গুলি পেইলে।
লিকছই আগর ফলেতে এতা চরগরে সাউদগ অনকরলে ॥
দাদাতে দাড়ীও পাকেছততা বুদ্ধিহানতে
সৌগরাংতৌ ফাংনাছত চরগর বারাদে
উকালতি করতারা অতাতে হাবি বিচার
চুম নেইলাতা, দাদা মুক্তিয়ার আকখুলাগ
অছে বিচার চুমছতগতে চুম্পা দাদা ॥
উকিলগরাং গিয়াও চরগই চরকরলু না বুলের
চরকরতেও না দেখল থাংতে লিতকরানি হতনাকরের
উল্টা কবলে উকিল, উল্টা করলে ।
পরার মইলকগন আহিল নিজর আখিত দেখলে
লিকছই গিরকা নিজর নাক কাঠিয়া পরার যাত্রা করলে
রূপাও পেইলথাংতে কিহান বার নিজর
নাক কাটিয়া পরার যাত্রা করলু হানতে ॥
মানু না আটি বুলিয়া আলিত কাজ দিলে।
কানা শুছাদেনাং গিয়া নিজর কাটাং নিজে বিদলে
কিহান বার নিজর কাটাং নিজে
বিদলুহানতে ।
তরতাও ময়লক জিপুত আছি, দাপতুস্তেই তাই কালে
পয়সা খেয়া মুক্তিয়ার গিরি খালকর অদিন
কিমে অইলে ।
কিহানতে করিক বুলরন্তা দাদা
বেরাছিগো অইলেতে কুরাঙ খেয়া করতু
তেই জিঙে হাদা হাদা পেয়া করল থাংতে
হাদিত খানি পাবেল্লাং বুলিয়া করলুতাহে ॥

(৬)

হরি বুলেই বারে বারে
হিংসানিন্দা আকতাউ নেইতই ভ্রান্তি যিতইশা দূরে ।
ভবরোগে পিরতে পিরতে মরতাউনা সংসারে ।
দমন কর কালশমনরে হরি নিংকরানির জোরে ।
কিমে করতেউ দিশা নাপেইতেউ পড়তেউ না ছারখার অয়া ।
চেতন নেইলে পড়িয়া থাইলে বিষয়ার হুত, যাবুরিয়া ।
নিংকরর তি মানুর জনম পেইতেউ বারে বারে ।
সুবাং পেইতে না নিংকরিয়া জগতের গিরক হরিরে ।
ভবসমুদ্র লাল করেছে বুলেই আতহান তুলিয়া ।
পতিত পাবণ দয়াল হরি নিতইগা আতহাত দরিয়া ॥

(৭)

হরি হরি হরি বুলেই এসারে দিন আর না পেইতেই ।
হাবিয়ে এলা দেই হরি হরি বুলেই,
হারউ অইতই মন প্রাণ রমনা ।
মাঙেই মাহেই থুম পেইতেই, সলকরানি না জিরেই
ভারবোমা বনিহান নাগই না ।
মাঙয়াও ছেঙয়াও যেমারে সলকরলেই
ভবযন্ত্রনা ককইতই ।
খেওয়ার পয়সাহান হরিনাম এহান,
আর ধনতে ঘাঠে না চলতই ॥
বাপক মালর্ক এতা, মইলক জিপুত কিতা
মরলেতে আকগউ লগে নাপেইতেই ।
কর্মর লগে অয়া থাইতাইতা বুলিয়া
সময় অতাত, চেইতা হরি বিনা নেই ॥

দেহর খবর আগে না করলে।
সাধন ভজন হাবি গিচা নিজরে নিজে না চিনলে।
বৃহৎ ব্রহ্মাণ্ডরমা যেতা দেহগত হাবি আছেতা
পরম ধর্ম তোর ঘরে থয়া বুলিয়া মরলে।
গুরুত্ব দাগুর অছেতা, সংসারে দেহরাং এতা
দাগুরগ খপদানি চেইতে লেমেদে জনম লিংকরলে।
তীর্থ তিনকোটি আদা. কাতি বুলিয়া পারতেওগাতা
অতাহাবি দেহত আছে চিনিয়া না চিনলে।
জোনাক. বেলী. আকাশ, পাতাল, যম, বরুণ দৌ আর মহাকাশ
সাত সমুদ্র. চৌদ্দ ভুবন দেহৎ পেইতে চিনে পারলে।
দেহতত্ত্ব হার নাপেইলে, কৃষ্ণতত্ত্ব হারপাং বুল্লে
পরার ঘরে লুকাচি ধন আধারে বিচারলে।
অজতা পরিচয় হান নেয়া, কিমে চিনতেও এগ বুলিয়া
অহান্ পারা কৃষ্ণতত্ত্বও আত্মতত্ত্ব হার না পেইলে।
তীর্থ কুইহাত গিয়া পারতেউ. দৌ কুইগ হমাদে বেলতেউ
আকহার মাঝে হাবি পানার উপায় না করলে।
বিশ্বরূপ কৃষ্ণই দেখেইল. অর্জ্জুন তার কুল না পেইল
তিতে তারে পেইতউ বুলিয়া ফালদিয়া জোনাক ধরিং বুল্লে
দেহতত্ত্ব পেইল যেগ, কৃষ্ণতত্ত্ব পেইতই অগ
(যেমন) আধার ঘরে লেম জ্বালিয়া ধরলা মূলে।
গোকুল তোর উপায়হান কিহান,
সময়ইত না বিছারলে পথহান্
দেহতত্ত্ব কৃষ্ণতত্ত্ব দ্যতার অকতাও হার না পেইলে।

(১১)

হায়রে মন তি ক্যাকা পাহুরলে।
অসাররে সার করিয়া লেমেদে জনম লিংকরলে।

(৪১)

আগে কুংহাং আছিলে, এবাকা কুংহাং এইলে
যেইতাউগা তি কুংহানাত মইলে ।
ইমার বুনি আগ পিয়া আগ ক্যাকা গুরিয়া থইলে
পিছে নিংসিং অইতেউ বুনিয়া, তাতে থাইল তোর লগে
লগে অয়া, তোরে চেয়া ।
চেইতে চেইতে খানাত ধরল, অতাউ তারে নিংসিং নাইলে ।
চেইতে চেইতে নাইল না অহাং কই উঠেইল
হবা সাংহাং ।
আর হবা অইলে বুলিয়া পাক দিয়া থইলে
যৌবন কাইলে, বিয়া করলে, হপনেদে রাজা অইলে ।
নিংকরলে তি দাঙর অইলু জিয়াজিপুত মগেই পেইলে ।
দুর্ল্লভ জনম এহান সাং বুল্লে ।
আহুন্তত্ত বিশ বছর কমইল অহানদেতে খিয়াল নেই
নিংসিং নাইলে দিয়া চেইলে, নেনার কাজে শমন ছিল ।
চুল দলাইলে দাতও বাকলে ।
এতা হাবি করতে মন তি আখথুরুম নিংসিং অং না বুল্লে
জিয়া জিপুত মালক বাপক মাত্তরতা তি মরতা ।
মরলে তরতাই কিয়াকাথাং থতাই জিগ লাগেইত্রাতা ।
মালক বাপক দো পাহুরলে মইলকগই জিভ্রিয়া
মইলে তেই ঘুমজিতই ঘরে তি থাইতেউ বারে পরিয়া ।
কালে ধরলে কলের চাকচা, মায়ায় ধরলে মায়া
গোকুল তি বিবুলা অইলে নুওরার লেইচাক
হার না পেয়া ।

# বাসক-শয্যা

(১)

শয্যা পুন্যবতী আজি এ দুর্গতি
দিলুনায় তোরে হাজেয়া ।
মনে মনে কতো আশা করেছিলু
প্রাণের বন্ধু আইতই বুলিয়া ।
আর আশা নেয়ইল মুত্তবারা ভালইল
সিঙ্গারেই পড়িল শাতয়া ॥
তোরাং মিছাৎ পড়লু সখীরে হিনকরলু
মুরগ তুলে নুয়ারলু লাজপেয়া ।
এতা বুলিয়া সখিরে ডাহিয়া
শয্যাহানরে হমাদিলা ।
তাজাছিলা উতা হাবিলো যমুনাৎ
বিসর্জনার কাজে সাল্লাইলা ।
কানু কানু বুলিয়া শয্যা উহান তুলিয়া
কানু কানু বুলিয়া চন্দন কটুরা আর পানারবিরা
মহরী চান্দুয়া হাবিতা ।
উড়েয়া বাগেয়া ছিড়িয়া বেলেয়া
ছাড়খার করলা হাবিতা ॥

(২)

বর দেই, বর দেই. গিরিগিথার্নি
আজিত্ব অকরিক ইমার সন্মান রক্ষা করানি
তোমার সন্মান হান জিপুতে না ভাকরতে
মালিচ, লিয়ে না গনতারা দূর বেটি বুলিয়া মাত্তে ।

মাগিচ্লির জেলেইরাং কথা মাত্তে নুওয়াররাং
তানর তাইতে আহিয়া আমার জেলেইর উরে বহানি।
ব্রাহ্মন ক্ষত্রিয় বৈশ্য শূদ্র চারি জাত
বৈশ্য শূদ্র তলর তাহে ক্ষেত্রি বামনর থাংনাত
তলর তাইতাউ নাকরলাং গজর তারতাউ নালুইলাং
নিজর গরে নিজে রাজা মিয়াঙে দাদি বুলানি।
আজা অর্জুনে ববেই চিত্রাঙ্গদারে
বেশ্যা বুলিয়া মাতেসিল পিতক বভ্রুবাইনরাং
মালকর অসম্মানে ঙাককরতেগো প্রানপণে
বাপক পিতক যুদ্ধ করলা থকনেই অহান পাহুরানি।
অতার জিপুত অয়া, উরে আতে ধরিয়া
কুলাঙ্গার অইবাং সারুকতে, না দেহকা আর জাতে
আহ মরিক লবংস্থর দল বুদ্ধিয়া পিয়া পানি
ইমার সম্মান থ-নুওয়াইলে মিছা দুনিয়াত থানি।
খাইরতা তামকরতেগো মেয়ার কালিসাং পরলাং।
মিয়াং মালয়া কত করলাং দাদি উপাধি পেইলাং
আর আর জাতরাং জেলেইরে কামাইত নাতবাং
খারু পিদাদিক বাজারে না কাকরিক
নিজর ফুতি ভাতগী থাইলে আরতা কারে ডরপানি।
ধন, বিদ্যা, সম্মান আর হাবিয়ে আকতা অনি।
এ চারিহান নায়া নাইব দুঃখর রাতি পোহানি
বারা বুলিয়া বুলিয়া হাবি থাইলাং ঘুমঝিয়া
গকুল কওয়ায় বাছানুওয়ারিয়া কাকা করিয়া রুহানি।
কওয়াই রৌনি অকরলেতে দিল নাইল রাতি পোহানি।
বর দেই, বর দেই, গিরিগিথানি ॥

(৩)

দেহর খবর আগে না করলে।
সাধন ভজন হাবি মিছা নিজরে নিজে না চিনলে॥

বৃহৎ ব্রহ্মাণ্ডরমা যেতা দেহগত্ হাবি আছেতা,
পরম ধন তোর ঘরে থয়া বুলিয়া মরলে।
হুরুও দাঙর অছেতা সংসারে দেখরাং এতা.
দাঙরগ খপদানি চৈতে লেমেদে জনম লিংকল্লে।
তীর্থ তিন কোটি আদা, কাতিয় বুলিয়া পারতেও গাতা
অতা হাবি দেহৎ আছে চিনিয়া না চিনথে,
জোনাক বেলী আকাশ পাতাল, যম বরুণ দৌ আর মহাকাল
সাত সমুদ্র চৌদ্দভূবন দেহৎ পেইবে চিনে পারলে॥
দেহতত্ব হার না পেইলে, কৃষ্ণতত্ব হারপাং বুলল্লে
পরারঘরে লুকাছি ধন আধারে বিছারলে।

(৪)

আগে পরিচয়হান নেয়া কিমে চিন্তেউ এগ বুলিয়া,
এহান পারা কৃষ্ণতত্ব ও আত্মতত্ব হার নাপেইলে॥
তীর্থ কুইহাত গিয়া পারতেউ দৌ কুইগ হমাদে বেল্লতেউ
আকহার মাঝে হাবি পানার উপায় না করলে।
বিশ্বরূপ কৃষ্ণই দেখেইল অর্জ্জুলে তার কুল নাপেইল,
তিতেতারে পেইতউ বুলিয়া ফালছিয়া জুনাক্‌দরিং্‌বুল্লে॥
দেহতত্ব পেইল ঘেগ, কৃষ্ণতত্ব পেইতই অগ
(যেমন) আধার ঘরে লেম জালিয়া-ধরগা মুলে॥
গোকুল তর উপায়হান কিহান,
সময়ইত না বিছারলে পথহান,
দেহতত্ব কৃষ্ণতত্ব ছতার আক্‌তাউ হারনাপেইলে॥

(৫)

কর্মদোষে আসল নকল চিনানি নুইলু।
আসল নকল হার নাপেয়া বিষমহাত ঠেকিয়া থাইলু॥

আখি নেয়া হাবিতা দেখের, কানহান নেয়াও হাবি হুনের
জাং নেয়া আটের।
থতা নেই থার আত নেই দরের অগরেতে হায় বুল্লু।
আত জাং আখি নাক কান্ পাল্পা বুলিয়া বিশ্বাস নাকরলু॥
আঠিয়গরমা রুকছপা আছে, না দেখিয়াও অনুমানল বিশ্বাস করেছে.
অঠিত্ত উঠের রুকজারর ফল দেখিয়াও খানা নাকরলু।
অতল সুমুদ্রর তলে মনি, বুদ্দিয়া লাগান
পেইং বুলিয়া লাগলু বুদ্দানি।
স্পর্শমনি কানাত থয়া দূরেইত গিয়া বিছারলু।
হুনাল হংকরা খারু হুনা বুলিয়া না চিনলু॥
হায়গ বুল্লু আহিত্ নাদেখলে,
নাগ বুলিয়া পিছহান্ দিলু মুৎহানাত এইলে॥
আটে আছিল বাটে নেয়া তর্ক করিয়া উরেইলু॥
তার ভক্তই তার সেবা করলা. বনে বিছারিয়া চিনিয়া তাভালক থইলা।
মিতে সেবা নাকরিয়া পূজা করানিত্ লাকলু॥
ভজধাতুর অর্থ সেবায়াং, ভক্তিছাড়া তার পূজাতে শাস্ত্রে নাহুনলাৎ
নারান পূজা চৈতন্যসেবা দরতৌতা মি কুংগথাং॥
লিকলির মাঝে মনিগ আছে, বালির মাঝে চিনি গিয়া যেমন মিছেছে
কর্ম্ম দোষে চিনিমনি খানা চিনে নুয়ারলু।
আখি এগই তুরইত্তা দেখের, কাদাত্ আছে আখিয় চুল্তে দেখিয়া,
দেখের,
সৎসঙ্গ না করতে গোকুল কান্দরগ তুরেইত্ দেখলু॥

(৬)

(মাত্তা)হায়রে মন বিকুলা।
দেখিয়া কানা এ সংসারে তি পারাতা কুংগ থাইলা।
গিহে মরতা বুলিয়া মন তি কর না কততা।
মি বুলতে কুংগ লেপ্ করলে মাত্তা তুনিয়াৎ কুংতা তরতা?

নাংনেই আগ দেহগৎতে নেই মি বুলর তি কুংগ ।
হাবিতাল মিহে বুল্লে ও আগর নাং দেহগ ॥
জীবকৃষ্ণের নিত্যদাস অজানতে পাহুরলে ।
মিহে মরতা বুলিয়া মন চৌরাশি ভ্রমণে থাইলে ।
মরতা মরতা বুলিয়া মন কিয়াকা মররতা ।
তোর কথা লইব আগহে বুলিয়া মাতবে নাই গরতা ॥
আথি এগি তোরগি অইলে আজিকাতে মাত্তা ।
গুম আহিলে আথিগি তি না জিগিয়া মেলিয়া থাইসতা
মায়াময় সংসারহান বুলিয়া হুনর কালে কালে ।
মায়ামেত্তাং তরন্তিতে গীতার মায়া কুংগ লইলে ॥
কুংমায়ারে এরে দিয়া কুং মায়ারে ধরলে ।
কুংমায়ারে মায়া করিয়া মায়ার জালে পরিয়া থাইলে ॥
প্রাণে দেহয় আকৃতা অয়া এসংসারে আইলে ।
জানার পরে যাজির পথে কার ভরসাই থাইলে ॥
জিয়াজিপুত, মালক বাপক মাতরতা তি মরতা ।
মইলে তোরতাই কিয়াকাথাং থতাং জিগ লাগেইইত্রাতা ॥
মালক বাপক দৌ পাহুরলে মইলকগই জিগিয়া ॥
মইলে ঘুমজিতই ঘরে তি থাইতেউ করে পরিয়া ॥
কালে ধরলে কালর চাকুচা মায়ায় ধরলে মায়া ।
গোকুল তি বিবুলা অইলে নুওরার লেইচাক হারনাপেয়া ।

# লালসা প্রার্থনা

(১)

হরি হরি কোনদিন মোরতা অইতই শুভ দিনহান্ ।
কোং দিনথাং মি রাধা কৃষ্ণ পেইতৌ দরশন
অঙ্গ সেবা কোংদিন করাতৌ বৌদিয়া চামরণ ॥
কর্পূর তাম্বুল দিয়া বদনে যোগেইতৌ

নরোত্তম দাস কোংদিন অ অবস্থা অইতৌ ॥

জয় জয় শ্রী চৈতন্য জয় নিত্যানন্দ।

জয়াদ্বৈত চন্দ্র জয় গৌর ভক্তবৃন্দ ॥

জয় রূপ সনাতন ভট্ট দাস রঘুনাথ।

শ্রীজীব গোপাল ভট্ট দাস রঘুনাথ ॥

এ গোসাই ছয়গো যেদিন ব্রজত কৈলাবাস।

রাধা কৃষ্ণর নিত্যলীলা কর নানা প্রকাশ ॥

চরণ হানাত হমাদিলে গোসাই ছয়গর।

অমঙ্গল ককয়া মনর আশা পূরণ অর ॥

গোসাই ছয়গর চরণে মি অঙ্গা নিত্যদাস

নাম সংকীর্ত্তর গার নরুত্তম দাস ॥

(২)

হুনেছ্ মি সাধুর মুখে হাবিয়ে মাত্তারা।

শ্রী রূপর কৃপাত্ত যুগল চরণ সেবা পেইত্রা ॥

হা হা প্রভু রঘুনাথ গৌর পরিবার।

হাবিয়ে মিলিয়া আশা থুং করে দেই মোর ॥

শ্রীরূপর পিছ হানার মাঝে থাইতৌ মি ডরেয়া।

রাধা কৃষ্ণ দ্যগই মাত্তাই মোর বারাদে চেয়া ॥

চালকরিয়া মাত্তাই দ্যগই মুকছি মুকছি দিয়া।

নুওয়া দাসী এগ রূপ আনলে কোরাং পেয়া ॥

শ্রীরূপ মঞ্জরী দ্যগর কথাহান হুনিয়া।

মঞ্জু মালা দিল মোরে দাসী এগ আনিয়া।

অতি নম্রচিত্ত বুলিয়া এগরে হার পেইলু।

সেবাকার্য্যত হমাক বুলিয়া এহানরমা আনলু

দ্যগর তত্ত্ব এহান এগই হবাক হারপিয়া।

নরুত্তমে সেবাকার্য্যে থদেই দয়া করিয়া ॥

# জীবনী- । জন্ম ও শিক্ষাজীবন ।

১৮১৮ শকে অগ্রহায়ন মাসে ।
জিং সিলেট, মাধবপুর, পং ভানুগাছে ॥
আমুলতার গর্ভে পতিত ভৌবার ঔরসে ।
লভিলু জনম অতি দরিদ্রের বাসে ॥
শিক্ষা হেতু পিতা মোর দিল পাঠশালে ।
নিম্ন বাংলা পাশ করা হল সেই স্থলে ॥
তারপর ইংরেজীতে শিখাবার তরে ।
পাঠাইল ত্রিপুরার কৈলাশহরে ॥
ক্রমে ক্রমে অস্টমেতে করি পদার্পন ।
মনেতে ভাবনা এক হল উদ্দিপন
পিতা মর ছিল জ্ঞানী শাস্ত্র পড়ি ।
অর্থকরি বিদ্যাহেতু আমি কেন মরি ।
সংস্কৃত চতুস্পাঠি আগরতলায় ছিল ।
সরকারী সাহায্যেতে পাঠারম্ভ হল ॥
আধ্য মধ্য পাশ করি উপাধির বেলা ।
অর্দ্ধপথে রাখি পিতা স্বর্গে চলি গেলা ॥
মৃত্যু কালে পিতা মোর না হল দর্শন ।
পিতৃ কার্য্য হেতু গৃহে ফিরিনু তখন ॥
পিতৃ কার্য্য সমাধিয়া যাহিতে চাহিলে ।
ভ্রাতৃগণ ঠেকাইল বিষম জঞ্জালে ॥
তিন ভাই আছি মোরা এবে হব বার ।
যার যা সম্পত্তি নেবে সুখে কর ঘর ॥
এত বলে পিতৃসত্ত্বতে ভাগ করিল ।
ভাই ভাই- ঠাই ঠাই তখনি হইল ॥
সমাজ জীবনে মোর দ্বিবিবাহ হল ।
একমাত্র মেয়ে আর সন্তান না হল ॥

পুত্রের সংসার দেখি বৃদ্ধমাতা মোর।
আশীর্বাদ দিয়া আখি মুদে চিরতর॥
যা শিখেছি অল্প কিছু কাজে লাগাইতে।
খুলিনু প্রাইমারী এক বিনা বেতনেতে॥
সাত বৎসরের ক্রমে ক্রমে বহুছাত্র হল॥
সরকারের হস্তক্ষেপ তখনি হইল॥
চাকুরিতে নাহি মন সমাজ সেবায়।
তিন দিনের বিদায় নিয়া তিনমাস কাটায়॥
ইনস্‌পেক্টার ছিল মোর ইংরেজীর গুরু।
বকা দিয়া পুন বিষয় করাইত সুরু॥
এইভাবে কাটাইলু বৎসরের মে অষ্ট।
মোর বন্ধু বর এক না করে বরখাস্ত।
পরাধীন কভু নহে সুখের জীবন।
এইরূপে শিক্ষাদান করি সমাপন॥
কর্মহীন জীবনেতে বাড়ে চিন্তা স্রোত্‌।
সাম্প্রদায়িকতা ভাব জাগিল ত্বরিত্‌॥
জাতীয়তা বোধ মোর জাগে নিরন্তর।
মনিপুরি জাতি কেন এত অধস্তর॥
শৌর্য্য বীর্য্য সরলতা সদা বিদ্যমান।
জাতিতে ক্ষত্রিয় আর একে ধর্মপ্রাণ।
স্বাবলম্বী স্বাস্থ্যবান আর বিলাসিতা।
কোন অংশে হেয় নহে তবু পরাজিতা॥
খুজিতে লাগিনু মনে ইহার কারন।
সন্ধান পাইলু মূল ২টী কারণ॥
শিক্ষার অভাব আর পরানুকরন।
এই দুটিই হল এই জাতির পতন॥
কণমাত্র সমাজের করিতে উপকার॥
রচিচু নাটক সপ্ত স্বমাতৃ ভাষার।
সমাজ সংস্কার মাতৃমঙ্গল্‌ নাম।

মোহিনী বেশ, মান মাথুর, আর কীর্ত্তন
এই সব সমাজেতে করিতে প্রচার।
চল্লিশ ইংরেজীতে আমি হই ঘরের বার ॥
গ্রামে গ্রামে গিয়া বলি ছাত্রদের প্রতি ॥
পঞ্চগুনে গুনী হও ওহে শিশুমতি ॥
কাকবাছা বক ধ্যান স্নান নিদ্রা আর ॥
অল্পাহারী জিতেন্দ্রিয় এ পঞ্চ প্রকার ॥
পশু পক্ষী জীব জন্তু আর যে মানু।
সবা হতে গুণ শিখ না শিখিত দোষ
স্পষ্ট বাক্ কাক পাখী বিষ্টা নাই মানা।
ত্রিগুন্ন কুকুরে কিন্তু মা বোন চিনে না ॥
লক্ষ স্থির রাখে বক ব্যাধ নাহি দেখে।
বিদ্যাভ্যাস তেন মতে লক্ষ্য স্থির রাখে ॥
বহু গুনী দেখ প্রকৃত মানব।
দোষাধিক্য সেইজন সেই সে দানব ॥
সামাজিক রীতি নীতি রক্ষা যে করিবে।
নতুবা অন্যেতে হেয় প্রতিপন্ন হবে ॥
আচারে অভাবে পরিচ্ছেদে অলঙ্কারে।
বৈষ্ণব ক্ষত্রিয় গন্ধর্ব্ব যে অনুসারে ॥
সে কখনও জাতি কখনও নহে অসভ্য সমাজ।
রক্ষিত আপন কৃষ্টি ইথে কিবা লাজ ॥
কাক পক্ষ চিত্র হলে সমূর পাখায়।
কাকের যে ভক্ষ্য বিষ্ঠা কভু না ছাড়য় ॥
কোকিল ও কাকে দেখ প্রায় সমতুল।
কাক ভোগ্য বিষ্ঠা হয় কোকিল মুকুল ॥
ময়ূরের শিখা কভু কাকে না গজারে।
অর্দ্ধ কাক অর্দ্ধ শিখা বর্ণ শঙ্কর হবে।
গাধায় ঘোড়ায় মিলি জেব্রা প্রসবয়।
না হইল ঘোড়া গাধা ভিন্ন জাতি হয়।

# সত্য বাণী

## ১। আহ্বান

ভারতের ভাগ্যাকাশে তরুণ রবি
এতদিনে উঠল ঐ,
জেগে উঠ কৃষক মজুর ভাই।
রাঙ্গা রবির রাঙ্গা কিরণ
ভারতে রাঙ্গায়
ভারতের স্থানে স্থানে রাঙ্গা ঢেউ খেলায়।।

ফুল ফুটে নানা জাতে রাঙ্গা রশ্মিতে
ঐ সোনার ভারতে ঐ সুখের প্রভাতে।
কংগ্রেস কাল মেঘে ঐযে
ঢাকা দিতে চায়,
জনতা বাতাসে মেঘ ধীরে ধীরে সরে যায়।।
বন্দেমাতরম্ সুপ্রভাতে জেগেছিলেম হায়,
তাতে আঁধার কাটে নাই ভারতের
আঁধার কাটে নাই!
এবার জিন্দাবাদ বলে উঠ দেখি ভাই,
মেঘের আড়ালে ঐযে রবি দেখা যায়।।

---

## ২। আহ্বান

কাঁপায়ে মেদিনী, ইনক্লাব জিন্দাবাদ ধ্বনি,
কর সবে মেতে উঠুক প্রাণ।
রক্ত পতাকাতলে ছুটে এস দলে দলে,
মুক্তিকামী ভারত সন্তান।

তোরা নওতো কাপুরুষ, মানুষ হয়ে

হারাও না হুস্

ধর সবে মুক্তির নিশান।

রক্ত হাতে নিশান ধরি, দাঁড়াও ভাই সারি সারি,

মুক্তি যুদ্ধে দিব মোরা প্রাণ ॥

সাজি ত্বরা বীর সাজে, প্রাণপণ মুক্তি কাজে

মুক্তি যুদ্ধে হও আগুয়ান,

মুক্ত হতে প্রাণপণ, কর তোরা ভ্রাতৃগণ

উড়াও ভারতে আজি রক্ত নিশান।

সত্য ধর্ম্ম গায়ে পরি, ন্যায়ের কৃপাণ ধরি,

কর্ম্ম অশ্বে করি আরোহণ।

একতার শক্তি ধরি, বাজাও সাম্যবাদ ভেরী

দিয়ে সবে স্বার্থ বলিদান ॥

শহিদের রক্তগঙ্গা জলেতে নিশান রাঙ্গা

'তারা' তাহে শান্তির বিধান।

নিশ্চয়ই হইবে জয়, মাভৈঃ মাভৈঃ

জনস্বার্থে প্রাণ কর দান ॥

কাঁচি হাতুড় একঠাই, কৃষক মজুর এক চাই,

আন্দোলনে (তবে মুক্ত) স্তালিন ভাষণ।

সেই যুক্তি সত্য মেনে; গোকুল সবার স্থানে

সাম্যবাদ করে প্রচারণ ॥

---

## ৩। নামের মিলে উত্থান পতন

মরি হায়রে হায়.

নয়া ভারতের কথা ভারতের কথা

ভাবলি নারে ভাই ।

যার মাথা আছে ব্যথাও আছে

মাথা নাই যার ব্যথা নাই ।।

স্বর্গ মর্ত্ত পাতালেতে নিয়ম দেখা যায়,

প্রজা পালে রাজাগণ ক্রমে ছুনিয়ায় ।

সে যুগ গেল এযুগেতে রাজা প্রজা নাই,

বংশে রাজার প্রথা গেল, সরকার দেখতে পাই

রিপাব্লিক ইণ্ডিয়া নামে

সত্যযুগে হিরনাক্ষ হরি দোহে দ্বন্দ্বি,

ত্রেতাযুগে রাবণ রাম সাগর হল বন্দি ।

দ্বাপরযুগে কংস কৃষ্ণ বিবাদ দোহায়,

কলিযুগে জগাই মাদাই নিমাই আর নিতাই ।।

ইংরেজ গভার্মেণ্টের শত্রু মহাত্মা গান্ধি,

কংগ্রেস শাসনে কমিউনিষ্ট বন্দি ।।

ধর্ম্মগ্লানি হলে উদয় হয়েন ভগবান ।

যদা যদাহি শ্লোকে আছে গীতাতে প্রমাণ ।।

বিষয় বস্তুতে সবার অধিকার সম,

সবাই আমরা সুখী হব এইতো কমিউনিজম্ ।

গোকুল বলে তাই যদি হয় বিবাদের নাই কাম,

জিন্দাবাদ জিন্দাবাদ কমিউনিজাম্ ।।

——

## ৪। চাষার ডাক

আমরা কৃষক মজুর ভাই সবার ছোট

তবু আছি লাখে লাখে জেগে উঠ।
রক্ত পতাকা তলে হও আগুয়ান,
উপোস করে মরবো কেন থাক্‌তে জমি ধান ॥
চাইনা আমরা বড় বড় লাট কমিশনার;
সবাই মিলে করবো গণতান্ত্রিক সরকার।
মোটা কাপড় মোটা ভাত পেট ভরে খাব,
যে জোগাবে তাকে সরকার মেনে নেবো।
রক্ত শোষিয়ে নিল কৌশলে ইংরেজ,
প্রাণ লইতে ধানে হাত বাড়াইছে কংগ্রেস।
বেশী হৈলে করে সীজ মালিক হয় তারা—
বীজ অভাবে ক্ষেত না করলে
কেউ দেয়না সাড়া ॥
কৃষি ঋণ চাইলে বলে রাস্তার মাটি কাট,
কৃষি ঋণ কি গাছে ধরা পাবে মেল্লে হাত্‌।
রক্ত নিল প্রাণ নিল আমরা মরার জাত
মরার উপর হাজার মাটি কি করবে আঘাত ॥
হারাস্‌নে ভাইসব এমন সুদিন,
এক সুরেতে কথা কয়ে ঘোচাও দুর্দ্দিন।
গোকুল বলে চাষার দুঃখ ঘোচবেরে একদিন
তুঁহৈ গুণত্বমাপয়ে বদ্ধ্যন্তে দস্তিন ॥

———

## ৫। নূতন নাগরী

সোনার ভারত হ'ল শ্মশান।
আবার সুদিন কি ফিরিবে বল,
নন্দন-কানন ভারত ভবন
গেল গেল রসাতল
কোথায় হিন্দু কোথায় মুসলমান
কি হল মোদের বল ॥

বাসিন্দাদের লাগ একটু পাইলে ফাঁক
তথায় বসাতে রিফুজিদের ডাক,
রিফুজি বাসিন্দায় গোল বাঁধাইয়া ॥
তুজনায় করে হয়রাণ ॥

গোকুলে যে কয় সরকার মহাশয়
গ্রাম্য বার্ত্তা কেন না শুনে না লয়
চাকরেরাই শুধু নয়তো শান্তিদাতা
বিনা গ্রাম্য প্রতিষ্ঠান ॥

---

## ৬। সরকারের পরিকলপনার বড়াই !

সরকার দোষের ভাগী ( তবু )
সরকার বল কি করে নাই
দশের দেশের লাগি ॥

জল চাইলে কল বসায়
চলতে ফিরতে সড়ক বাধাই,
ডাক্তারখানা স্কুল পোষ্টাফিস
কত যে বাড়ায়।

তোদের সেবার তরে দেখ
পুলিশ ষ্টাফ বাড়ার
এক দারোগার পদে রাখি
পাঁচ দারোগা থানার ॥

ডিপার্টমেণ্ট খুলেছি কত হাজার হাজার
বেকারী সমসস্যা দূর করেছি এবার

কমিশনারের উপর উপদেষ্টা তিন ভাইয়ে তোর
সরকার কিছু করতে নারে
তাদের আজ্ঞা বিনা।
সব বিভাগের উপর করছি
পুলিশ বিভাগ দাঁড়।
আপন মঙ্গল বোঝনা তোমরা
কেবল বিবাদ কর ।।

কত চাকরের বেতন বাড়ায়
অজস্র ব্যয় পরিকল্পনায়,
রিফুজিদের পুনর্ব্বাসন
সুষ্ঠুরূপে চালায়!
আয়ের বেশী ব্যয় করেছি
তোমরা তো বুঝনা
কংগ্রেস আমলে সুখ, স্বর্গেতেও পাবেনা ।।

কণ্ট্রোল কাষ্টম ট্যাক্স অন্য,
লাগায় তোদের সুখের জন্য
না বুঝিয়ে আপন মঙ্গল বিবাদ কর কেন।
ট্যাক্স মাশুল দিতে থাক একদিন মানুষ হবে,
প্লেন দৌড়াবে মোটর মারবে
ঘরে ইলেকট্রিক জ্বলবে ।।

ঐটাই তো ভাবনা।
গোকুল বলে সত্য কথা,
সরকার করছে সুব্যবস্থা,
পেটের ভাতের নাই কল্পনা
ঐটাই তো ভাবনা।
ধনীর তরে সবই খাটে গরীব তো বাঁচেনা,

স্বার্থেরি খাতিরে রাষ্ট্র ভাগ করে,
রিফুজি নাগরী এ সুনাম ধরে
যেতে গেলে আবার বর্ডারে বর্ডারে
অমানুষি অপমান ।।

সঙ্গে যদি থাকে কারো চারিপণ
দু'পণ রেখে লয়ে যায় দু'পন
নগ্ন করে চায় সতীর বসন
কোন অঙ্গে রাখিস্‌না ধন ।।

নাই অন্ন পেটে নাই পরণের কাপড়
উপস্থিত হয় গিয়ে ঘর ঘর
অজাতে-বিজাতে অখাদ্য কুখাদ্য
খেয়ে বাঁচায়েছি প্রাণ ।।

দুঃখী মোরা মোদের নাহি মানামান,
ভিক্ষাবৃত্তি ধরে বাঁচাই মোদের প্রাণ
মানির সন্তান হিন্দু মুসলমান
কি গতি তাদের বল ।।

যে বাস করিত দালান কোঠায়
দরিদ্রে খাওয়ায়ে করিত বিদায়
সে আজি হয়েছে পথের ভিখারী
দুটো অন্নের নাই সংস্থান ।।

অসূর্যাম্পশ্যা সতী নারী যত
যার তার ঘরে দাসীপনা কত
নয়নের জল ভাসায়ে দু'কুল
ডাকে ত্রাহি ভগবান ।।

পুনর্ব্বসন নামে হয়ে নির্ব্বাসন
জংলী বাঘের মুখে বসতি এখন
নাই পেটে অন্ন নাই ঔষধ জল
ভাবিছে মরন মঙ্গল ॥

সন্তান কাঁদিছে—দাও দুধ ভাত
মায়েরা কাঁদিছে—কপালে আঘাত
স্ত্রী কাঁদে স্বামীর মুখপানে চেয়ে
কি করে বাঁচাই সন্তান ॥

লোন নামে টাকা করিছে সেংসন
লোন নয় সেটা রিফুজি মারণ
লোন যদি হত একদা পাইত
বুঝিনা লোন কি দান

নিরন্ন নিঃবস্ত্র ঘরে দশজন
পঞ্চাশ কি দেড়শত করিল সেংসন
পঞ্চাশ টাকা বিকায় সেদিন চাউলের মন
কি বাচাই কি খাবো বল ॥

যেজন দেয়রে ঘুষ বেশী যত,
সকলের আগে টাকা পায় সেতো
রিফুজিরাও ভাবে চৌদ্দ আনা বাট্টা।
লাভ ভিন্ন নয় লোকসান ॥

দেড়শ টাকার তরে কাছারীতে ঘুরে
দু'তিন সপ্তাহ বাবুর পায়ে ধরে
হৃদয়হীন বাবুরা তবুও যে বলে
আগে কত ঘুষ দিবি বল ॥

ব্যবস্থা নাই পেটের ভাতের
সরকারের পরিকল্পনা ।।

মুগুড়ি সেবার পুলিশ যত
বাড়াইলে লাভই বা কত
ইলেকট্রিতে পেটের আঁধার আলো তো হবেনা ।
উপদেষ্টা নয় তিনজনা
উপদেব্‌তা তারা ।
ভীষ্মের সামনে শিখণ্ডিকে
যেম্‌নি দাঁড় করা ।।

কল্পনা জল্পনা যত, ধনীদেরই হবে তত
গরীব গরীবই রবে এ কেমন কল্পনা ।
সার্ব্বজনিন কল্পনাটা যতদিন না হবে ।
স্বর্গ হলেও দেবাসুরের দ্বন্দ্ব না ঘুচিবে ।
এটাইত ভাবনা ।।

---

## ৭। নয়া ভারত।

স্বাধীন ভারত সবাই কয়,
স্বাধীন আমরা হলেম কই,
কেবা বলে দেবে মোরে স্বাধীন কেমনে হয় ।

ছোট বড় ভেদ ছিল না, সবাই মিলে এক নিশানা
সবাই সুখী হব মনে এই তো বাসনা ।
ভোটের জোরে স্বরাজ করে,
ভোগের বেলায় দেখলেম পরে,
শাসক শোষক কৃষক মজুর এই চারিজন ।।

শাসক চাকর মাথার মণি
ধনী শোষক কাল ফণি
গরীব কৃষক মজুর যত নত শিরখানা।
চাকরকে শাসাইতে নারে,
শোষণে চলিয়া পরে
সত্য কথা বলতে গেলে পুরে জেলখানা॥

স্বাধীন হলে নেংটা রয়,
পেটের দায়ে হৈ চৈ —
ছিন্ন বস্ত্রে বউ লুকায় ঘরেরি কোণে।
মা কাঁদে হিন্দুস্থানে
ছেলে মরে পাকিস্তানে
প্রাণান্তেও হয়না দেখা স্বরাজের গুণে॥

রাষ্ট্র বিভাগের আগে
হিন্দু মুসলিম একযোগে
এক মা বাপের ছেলের মত ভারত ভবনে।
বাস করিত ভাই ভাই
হিংসা দ্বন্দ্ব কিছুই নাই
আড় নয়নে চাহে কেন এখন দুজনে॥
কে জ্বালাল হিংসার আগুন নন্দন কাননে॥

ভারতে এমন আমল ছিল
নারীর সম্মান দেখাইল,
ভারত ঘুরে একা নারী নাই কারো মানা।
স্বাধীন ভারতে আজি
ঘরের বাহির হয় যদি,
সতীর যত অপমান প্রাণে সহেনা॥

সতীর বুকে বুলায় হাত —
টাকা খোঁজে পুলিশের জাত —

নয় বৎসরের মেয়ের উপর পাশব সাধনা।
সতী নারীর চক্ষের জলে
ভারত যাবে রসাতলে
এই করেই কি স্বাধীন হয় আমায় বলনা ।।

স্বাধীন দেশের রীতি কি এই
গৃহবাসের ব্যবস্থা নেই —
বসায় টেক্স বাঁশে বেতে ছনে আর খুটায়।
দিতে পারবে যেই
ঘরে বাস করবে সেই
গরীবেরা বাসা বাধবে গাছেরি তলায় ।।

অঙ্গার হতে সোনা ভাই,
টেক্স ছাড়া কিছু নাই
আকাশ পাতাল জল স্থল বাকী কোথাও নাই।
দোহাই কংগ্রেস তোমার দোহাই,
সে দিকে হাত বাড়াইও না ভাই,
স্বামীস্ত্রীর মিলনেতে টেক্স রেহাই চাই ।।

এমন স্বরাজ কেবা পায়
মরতে খেতে জিজ্ঞাসা নাই
ক্ষিধেয় মানুষ মরতে দেখলে সরকারও পলায়।
মুৎসুদ্দি সেবক আর ঘুষ খোর বাবু
একটুখানি পাইলে কাবু
ঘুমের বেলায় কা কা করে কানতালি লাগায় ।।

এমন স্বরাজ আর কেবা পায়
মরতে খেতে সম্বন্ধ নাই —
মায়ে ঝিয়ে পিতা পুত্রে মরতে দেখা নাই।
ইনক্লাব জিন্দাবাদ বলে
উঠ সবে ভাই সকলে,
সবাই মিলে গণতন্ত্র সরকার করি ভাই ॥

শোক দুঃখের কথা ভাই
সরকারকে জানাতে যাই
মুগুড়ি সেবক সরকার জনতায় লেলায়।
গোকুলে ডাকিয়া কয়
সরকার তো গরিবের নয়
বন্ধ্যা নারী কি জানিবে গর্ভ বেদনায়!

———

## ৮। জন সেবক

সরকারী বাণী কত মিষ্ট —
জন সেবক পুলিশ যত —
সেবার তরে পুলিশ ষ্টাফ্ বাড়াইলাম কত।

হাকিম দেখলে ভয় করে না,
শান্তির মালিক যেই জনা,
পুলিশ দেখলে মানুষ কেন পলাইয়া রয়।
জহ্লাদ ডাকাত পুলিশ তিন
মানুষ হতে নহে ভিন
তবু তারে দেখলে লোকে কেন করে ভয় ॥

পশুর মধ্যে ভল্লুক বাঘ
সরিসৃপে দেখলে সাপ,
লোকে পালায় প্রাণের ভয়ে বাপরে বাপ্ ।
যদি এরা সেবক হত
লোকে কেন ভয় করিত
বুঝতে পারি না এরা কোনজাতি সেবক ।।

রামের সেবক হনুমান
রামের জন্য দিত প্রাণ
পশু হলেও রাম তারে কোলে দিত স্থান ।
পুলিশ তো আর স্বাপদ নয়
তবু কেন করে ভয়
লোকে কেন সেবকেরে দিতে চায়না স্থান ।।

পুলিশ জন সেবক হৈত
তবে কেন মানুষ মারত,
শান্তি আন্দোলন করে জনতা যথায় ।
বিপদ লাগলে থামায় যারা
আসল দোষি করায় তারা
না দেখে সন্দেহের মূলে ধরে নিয়ে যায় ।।

ইচ্ছায় ইন্ কোয়ারী করে
হাজতখানায় রাখে ভরে
বৎসরের পর বৎসর রাখে বিনা বিচারে ।
হাকিমের বিচারকালে
মুক্তি হয় নির্দ্দোষী বলে
হাজত ভোগতো গেল ফাউ কপালের ফেরে ।।

দারোগার শ্রীমুখের বাণী
হাজত ভোগায় মান হানি
ছোটবড়র কাণ ডলে অপরাধ তার নাই।
ধন্যরে দারোগা ভাই
স্বরাজ যদি কেহ পায়
এ ভারতে তুমি একা আরতো কেহ নাই।।

হাকিম হতে তোমার তাই
বেতন বেশী দেখতে পাই
বড় বড় মাছের মুড়ি থালে শোভা পায়।
তুমি হলে সবার বাপ
ঘুষ পাইলে সাত খুন মাপ,
সার্থক চাকুরীর মধ্যে দারোগা আনায়।।

আর বাবুদের চাকুরী যায়
যদি কিছু করে অন্যায়
বদলী করে বড় চাকুরি তোমারি বেলায়।
মিথ্যাবাদী সবাই হয়
তোমার কথাই সত্য হয়
এমন মজার চাকুরীখানা কার ভাগ্যে ঘটায়।।

তিলকে তুমি তাল কর
চুঙ্গায় হাতী ভরতে পার
দারোগার ঘুষ ভুতে যোগায় শুক্কুর আইলে না।
গোকুলের সদাই ভাবনা
দারোগার যে পদ পাইল না
পর জন্মেও পুরে যেন মনস্কামনা।।

## ৯। ভোট না ভূত

আমরা স্বাধীন হলেম কবে।
স্বাধীন হলে সোনার ভারত
কেন খণ্ড খণ্ড হবে।।

বিদেশী বুট জুতার তলে
ভারত ছিল বহুকালে
উদ্ধার করল সবাই মিলে বন্দে মাতরম্ বলে।
ভেদ ছিলনা হিন্দু মুসলিম
সবাই এক যোগেতে
প্রাণপণেতে করলো সংগ্রাম পরাধীন
এই ভারতে।।

মাতার কত সুসন্তান
দেশের লাগি দিল প্রাণ,
ধনী মানী কৃষক মজুর সবাই এক সমান।
ভোগের বেলায় দেখি এখন
কেবল ধনীর তরে,
(তারা) সোনার থালে অন্ন খায় পেটের দায়ে
গরীব মরে।।

ভারত ভাগ্য লিপির কলম
কংগ্রেস হাতে তুলে দিলুম
শান্তি স্বাধীনতার আশায় সুখী হব বলে।
হিতে হল বিপরীত কপালে দ্বিগুণ,
তেলাল মাথায় ঘি ঢেলে দেয়
শুকনা মাথায় ধরে আগুন।।

যে চুক্তিতে স্বাধীন হল,
কাজের বেলায় উল্টো হল,

কংগ্রেস ছেড়ে হাজার হাজার দল যে
হয়ে গেল।

কংগ্রেসে পড়ল সামাল সামাল,
দেখে জনের চুট,
পাচ বৎসরের পরে আবার নিল
স্বাধীনতার ভোট।।

ভিন্ন ভিন্ন নীতি নিয়ে
জনগন ভোটে দাঁড়িয়ে
কেউ হারল কারো বা জিত
ভোটের নিয়মমতে।
এক ক্লাশে সমান পড়া
চলে যায় উত্তীর্ণ যারা—
ফেইলের দোষে পাশ হয়ে যায়
ঐটা কেমন বিধান হবে।।

যেখানেতে ভোটে জয়
সেই খানেতে উচিত হয়
যে যা চায় তারে দিয়ে শান্তি রক্ষা করা।
তা না করে লাঠির জোরে
দমাইতে যাওয়া।
কোন সভ্য দেশের রীতি
দাবী চাইলে মার খাওয়া।।

দুধ থাকে গাভীর বান
বাছুর যদি না করে পান
খাইতে গেলে মুখে লাথি ঐটা কি বিধান।
গকুল বলে এসাদিন
নাহি রহেগা আর
সত্য একদিন শান্তি পাব
গণতন্ত্রী হলে সরকার।

———

## ১০। তিন আশ্চর্য্য

ভারতের কীর্ত্তি নয় কেবল তাজমহলে
আরো তিনটা কীর্ত্তি বাড়লো কংগ্রেস আমলে ॥
একটা হল ব্লেক মার্কেট আর একটা কাষ্টম,
আর একটা কনট্রোল নাম এটা কি আর কম,
শুনলে হয় মাথা ব্যথা দেখলে আখি জ্বলে ॥

ব্লেক মার্কেটের বাক্স খোলা যে জানে তার কল
টাকায় টাকায় বিকি কিনি টাকাতে থাকে সকল
প্রানে মইলেও পাবেনা ভাই যদি কেহ মুখ না খুলে ॥

সে আশ্চার্য্য বাজারে ভাই বাতির নাইরে কাম,
মহাজনে যত চায় তত হয় তার দাম,
পয়সা দিয়া চোর সাজিয়া জিনিষ নেয় বগলে,
পথে পাইলে জন সেবক কাণটা দেয় মলে ॥

তার পর শুনরে ভাই আশ্চর্য্য কাষ্টম,
ঘুষে মূল্যে জয়বার দেওয়া আশ্চর্যা কি কম,
আদেশে নাই আনিয়া দিলে কাষ্টম ঝুলে
তার গলে ।
কাঁচা মাছ সুপারী শাদা আর পঁচা সিদলে ॥

দোকানদারের সম্মুখ দরজায় কন্ট্রোলমাল বিকায়
প্রয়োজন যা পয়সা দিয়েও পাওয়া যায় না ভাই,
হাজার টাকায় জিনিষ পাবে পিছদরজায় গেলে ॥
এক হাতেতে বিকায় মাল (যেমন) গাড়ীর টিকেট লওয়া
একটু এদিক সেদিক হলে পুলিশের মার খাওয়া,
চুরি শিক্ষার কীর্ত্তি সৌধ স্থাপিত কন্ট্রোলে
গোকুলে কয় ৩টা কীর্ত্তি বাড়ল এ আমলে।

## ১১। বর্ডারনা মান্নার মেলা

আগে জানতাম না আর ভবে
স্বাধীন হলে এত দুঃখ
মানুষ হয়ে সইতে হবে।

হিন্দু মুসলিম ছিল যত,
এক বাপের ছেলের মত
এক যোগেতে আনল স্বরাজ
সহিদ হয়ে কত।
স্বাধীন ভারত শেষে হইল দুইখান,
ইতর ভদ্র মা বোনের আর
সম্মানের দাবী কেউ নাহ'ব ॥

দুরন্ত মান্নাথের জাত,
কেউ দেয় কার পুদে হাত
গোপাল ভাড়ের এই গল্পটা শুনছি বহুকালে
এতদিনে সে গল্পটা
চোখে চোখে ফলে
পাকিস্তান আর হিন্দুস্থান
বর্ডারটা পার হৈতে গেলে ॥

হাজার হাজার টাকা সোনা
নিল মায়ের কত গয়না
বুকে পিঠে টাকা খোজে
না রয় সতীপণা।
সতী নারীর শাপে রাজ্য
কদিন আর টিকিবে।
গোকুল বলে উম্মাভরে
জ্বলে পুড়ে ছাই হবে ॥

## ১২। শোষণ ধারা ফ্রিপারমিট

ও ভাই দেখিয়া নাও তোরা
কংগ্রেস আমলের শোষণ ধারা ॥

কৈলাসহর আর ফটিকরায় মধ্যে ফটিকছড়া
সরকার আমার প্রজারঞ্জন রে ভাই
শুক্‌না ছড়ায় লাগায় গোদারা ॥
স্বরাজ গুণে পাকিস্তানের মাছ আমদানী নাই,
জেনে শুনে সরকার আমার রেভাই
লাগায় মনুতে মাছের ইজারা ॥

বনজ বস্তুর মাশুল রেভাই
কখনও লাগে নাই
দয়াল সরকার লাগায় এবার মাশুল
শুকনা দারুপুড়া আঙ্গারায়

রাজার আমলে আগে যাছিল ভাই ফাঁক
টেক্স লাতে ফাঁকে ফাঁকে রেভাই
সরকার আমার লাগাইছে জোড়া ॥

(দয়াল) সরকার নিতাই বিনা পয়সারয়
(এবার) প্রেম পারমিট বিলায়
কলির জীব উদ্ধারিতে রে ভাই
পূর্ণ স্বরাজ পাব আমরা।

লোকে যদি চায় জল সরকার
বসায় একটা ঘসর মসর কল
জল যত ঘাম পরে ততরে ভাই
তবু কলস যায় নারেভরা ॥

ক্ষুদ্রে বালু বড়র মধ্যে শূন্য যে আকাশ
একবার চিন্তা করে দেখ রে ভাই
টেক্স ছাড়া কোন বস্তু প্রকাশ ।।
যাকরে ভাই দোকানী বহিল
জনের তরে নয় ।
ভাউতা কথায় ভুলিয় না রে ভাই
বুঝে নাও গোকুলের ইসারা ।

## ১৩। কাদের সরকার

বুঝলামনারে হায়,
সরকার আমার কেমন মানু ভাই ।

পল্লিগ্রামে চাষে পানর জলের সুযোগ নাই
সহরে বাজারে কেবল রে ভাই
সরকার আমার জলের কল বসায় ।

পুকুর চাইলে দেয় কল
দুদিনে অচল,
আজ হেণ্ডেল কাল ওয়াসার ভাইঙ্গা যায়
দিয়া একটা ঘসর মসর বল ।।

কলের টাকায় পুকুর দিলে বহু দিন রয়
স্নান পান কর মনের মতন রে ভাই
টেক্সের বোঝাও কিছু লাঘব হয় ।

কলের জলে স্নান পান করতে বহুকাল লাগে
নাহি জুটে জল পান করারে ভাই
দুজন ছাড়া একজনার ভাগে ।।

হরি ছাড়া মাণ্ডবরে ভাই কৃষ্ণ ছাড়া পাণ্ডব
মানুষ ছাড়া কুত্তিরোড বাধায়রে
কি আসে যায় জনতার কথায় ।।

শিক্ষা স্বাস্থ্য কৃষি খাতে যা বরাদ্দ ভাই
সব খানেতে কৃপন সরকার
মুক্তহস্ত পুলিশের বেলায় ।।

না খেয়ে মরছে শুনলে পুলিশরা পালায়
একটা পালা কাটতে শুনলে রে ভাই
দশজন পুলিশ গোকুলে দৌড়ায় ।।

## ১৪। সেদিন

কাঁদিতে বসেছি কাঁদিবই এখন
গাহিয়া দুঃখের গান ( কেবল ) ।
কার কাছে কাঁদি কেবা শুনে ভাই
অন্তর বেদনা কে বুঝিবে হায়,
ব্যথিত অন্তর অশ্রুনীরে ধূয়ে
নিজে হব সাবধান ।।
ন্যায়ের মূর্ত্তী পিতা, স্নেহময়ী মা,
যদি বা থাকিত কেন আসে না
নামছিছে কেহ অশ্রুবারি ধার
নাই কি তাদের প্রাণ ।

মেঘ আড়ে আড়ে উঠিছে তপন
কারো বা আধার কারো বা কিরণ
বৃক্ষ শোভা করে গুল্ম আধারে
রসহীন তনুখান ।।

হেন তৃণরাশি অশ্রুনীরে ভাসি,
জানাইতে চায় দুঃখেরি বেদন,
যার তার পদে হয়ে বিদলিত
নত শির ম্রিয়মান ॥

আর কি ফিরিয়ে পাবনা বসন্ত,
কোকিল পাপিয়ার মুখে মধুতান,
বাদল ভাদ্রতে ভেক কোলাহল
( এবার ) শুনেই কি ত্যজিব প্রাণ ॥

যার আছে তারে আরো দেওয়া চাই
যার নাই তার কেউনা ফিরে চায়
সুখীর সাথি সবাই দুঃখির সাথি নাই
সুখে দুঃখে ভগবান ॥

হল না ভারতে হেন পুনর্জন,
নিরাশার ঘরে রবনা কখন,
বিধাতারি দান সুখ দুঃখ যত
চক্রবৎ পরিবর্তন ॥

মেঘাড়ালে যেই রবি না লুকায়,
সমভাবে আলো বিলাবে ধরায়
গোকুল রয়েছে সেদিনের আশায়,
( সেদিন তার ) গান হবে সমাধান ॥

## ১৫। প্রার্থনা

নারায়ণ নারায়ণ,
শুন প্রভু ওহে নারায়ণ।

ভারত জননীন হয়ে পরাধীনা
ছিল বহুকাল পরার্থ সাধিনা
হিন্দু মুসলমান ভারত সন্তান
খুলেনিল মায়েরি বাঁধন ।।

তাড়াইল সবে বিদেশী ইংরেজ
মাতৃ ধনে ধনী হইল কংগ্রেস
একে ধনী হবে অন্যেরা মরিবে
একি তব প্রভু আকিঞ্চন ।।

অভাবে স্বভাব নষ্ট তব জন,
অভাব ঘুচাও নয়তো কর সংহরন
দুঃখ দূর কর ওহে মুনো হর
তুমি প্রভু জগত কারন ।।

অখণ্ড ভারতে খণ্ড খণ্ড ধাম
হিন্দুস্থান আর পাকিস্থান নাম,
প্রাণান্তেও দেখা হয় না পিতা পুত্রে
পাশ পোর্ট হবে প্রবর্ত্তন।

পদ্ম মধুদানে সবারে পালন,
চক্রে কর তুমি পাশপোর্ট ছেদন
শঙ্খে দাও প্রভু সাম্যবাদ গান,
গদাতে দ্বন্দ্ব-ভঞ্জন।

অপলক আঁখি সদা জাগরণ,
ভকতক লাগি ওহে নারায়ণ,
সুখ দুঃখদাতা তুমিহে বিধাতা
তুমি প্রভু কারনের কারন ।।

তুমি অন্তর্য্যামী ত্রিজগত স্বামী
গোকুলের এআশা পুরাও অন্তর্যামী
অশুভ নাশিয়া অশান্ত সংসারে
শান্তি কর সংস্থাপন ।।

—•—

## ১৬। প্রস্তুতি

ইনক্লাব জিন্দাবাদ (কমিউনিজম) সাম্যবাদ ।
সন্তান সবে ভারত মাতার,
পাউক সবে সমানাধিকার,
কংগ্রেস নীতি ভাল শুনতে
কাজের বেলায় উল্টো ঘটে ।

এক হাতে মাল বিকায়,
জিনিষ কিনতে লোকে চাবুক্ খায়,
কোন যুগেতেও শুনলামনা আর —
কংগ্রেস যুগের চোরা কারবার ।

দুনিয়াতে কেউ সাউদ রইলনা,
চুরে চুরে মামা ভাগিনা;
কংগ্রেসীয়ার যাই বালাই
মূল্য দিলেও চুরা যে বানায় ।

আগায় গোড়ায় লাগলে টেক্স,
লক্ষীছাড়া হৈল দেশ,
আগায় গোড়ায় টেক্স দেওয়া
এইটা এবার স্বাধীন হওয়া ।

ইংরেজ রক্ত কংগ্রেস প্রাণ,
স্বাধীন দেশের এইটা বিধান
ধন রূপরক্ত নিল ইংরেজ
প্রাণরূপধান নিল কংগ্রেস।

স্বাধীন দেশে নেংটা রয়,
পেটের দায়ে হৈ চৈ,
বেশী দেখলে করে সীজ
অভাবেতে দেয়না বীজ।

সীজের বেলায় বাবু আর মিলিটারি,
দিবার বেলায় নাই চকিদার,
লাঠির জোরে দমননীতি
স্বাধীন দেশের এই সে গতি।

কোথাও হয়না সত্য বিচার,
যে ঘুষ দিবে জয় তার
মিথ্যা হয় সত্য ঘুষের জোরে,
সত্য কথায় পেটের ভাত মরে।

যাতে তাতে লাগালো টেক্স,
লক্ষীছাড়া হইল দেশ,
ইংরেজ জুক কংগ্রেস বাজ
কংগ্রেস আমলের ধন্য স্বরাজ।

কংগ্রেস মুখোস ইংরেজ পড়ে
স্বাধীন ভাবে ঘোষণা করে
টাকা ভরার বাক্স কংগ্রেস
চাবি তালার মালিক ইংরেজ।

সত্য যদি স্বাধীন দেশ,
টাকায় কেন রাজার বেজ,
চা-বাগানে হাজার বিমানে,
এখনো ইংরেজ ভারতে কেনে।

ধনির মাল (টাকার পুজি) আছে ভারতে,
কোটী কোটী লাক নেয় বিলাতে
হিন্দুস্থান আর পাকিস্তান,
ভারত করল দুইখান,
দুই দলেতে লাগায় তাক
ইংরেজ নিতে চায় পিটার ভাগ।

জুকা জুকি দিচ্ছ বল,
বেচতে মানুষ মারার কল,
ঘরপুড়ে খৈ খাস
আলগা থেকে ঢোল বাজাস।

বুঝে সুজে পথ লও
কৃষক মজুর এক হও

এক যোগেতে করব কাজ।
হারি জিতি নাহি লাজ।

কংগ্রেস শুধু মিষ্ট কথায়
জোড়া বলদে ভোট নিতে চায়
দোহাই কংগ্রেস তোমার দোহাই
ঘানির বলদ কর্বোনা ভাই।

আমরা কৃষক মজুর আছি,
দেখবো এবার মায়ের হাসি,
ধানের শীষ আর ধরবো কাঁচি
দেখবো বাঁচি কিনা বাঁচি॥